# গূঢ় অর্থ

পার্ল বাক্




অনুবাদ:

পুষ্পময়ী বসু

র‍্যাডিক্যাল বুক ক্লাব
বঙ্কিম চাটুজ্যে স্ট্রীট, কলিকাতা

# ভূমিকা

চীনের কিয়াঙস্থ প্রদেশের নানকিঙ্ শহরে, একদা চতুর্দশ বৎসর আগে, এই বই আমি লিখি। কোলাহল থেকে দূরে শান্ত একটী ছোট্ট ঘর···আমার পড়বার ঘর···সেই ঘরে বসেই আমি লিখি। তার নীচু জানলা দিয়ে বাইরে, শহরের ছাদের পর ছাদ পেরিয়ে, নগরী-প্রাচীর ছাড়িয়ে, সোজা দেখতে পেতাম সান-ইয়াৎ-সানের মর্মর সমাধি-স্মৃতি, রক্ত-পাথরের পাহাড়ের গায়ে ঝকমক ক'রে উঠতো তার প্রস্তর শুভ্রতা।

যে-সব মানুষের কথা নিয়ে আমার এই কাহিনী রচিত, তারা কিন্তু সেই ধনী প্রদেশের বাসিন্দা নয়। দুর্ভিক্ষ বিতাড়িত হ'য়ে দক্ষিণ দিকে হাঁটতে হাঁটতে তারা এই নানকিঙ্ শহরে এসে পৌছত। তাদের বাড়ীঘরদোর সব ছিল উত্তর অঞ্চলের আনহুই প্রদেশে·· সেখানেও আমি বহুকাল বাস করেছি, তাদের মধ্যে থেকে তাদের জেনেছি চিনেছি। দুর্ভিক্ষ শেষ হ'য়ে গেলে, তারা আবার সেই উত্তর অঞ্চলে ফিরে যেতো।

কিন্তু আজ সেই দক্ষিণী শহর, উত্তরাঞ্চল এবং চীনের সমস্ত পূর্ব উপকূল শত্রুরা [জাপানী ফ্যাসিষ্টরা] দখল ক'রে নিয়েছে। যে ঘরে বসে চরম নিশ্চিন্ত মনে নির্বিবাদে আমি লিখতাম, সে-ঘর, সে-বাড়ী আজ জাপানীরা অধিকার ক'রে নিয়ে আছে। না জানি, কত না অনাত্মীয় দৃশ্যের সাক্ষী হয়ে সে আছ! শত্রুর আক্রমণের জঘন্যতম ও নিষ্ঠুরতম অপঘাত নানকিঙ্ শহরকে সহ্য ক'রতে হয়েছে। শত সহস্র

নাগরিক লুণ্ঠিত, ধর্ষিত এবং নিহত হয়েছে। নবীন চীনের রাজধানী ক'রে নানকিঙ্ শহরকে তারা যে-সব সুন্দর সৌধমালায় বিভূষিত করে, আজ সে-সব সুরম্য অট্টালিকায় বিরচণ ক'রছে বিদেশী প্রভুর চরণাশ্রিত কলের পুতুলের শাসক আর তার অনুচরেরা।

সমস্ত অনিশ্চয়তার মধ্যে আমি শুধু সুনিশ্চিতভাবে একটা জিনিস জানি—'গুড আর্থ' যাদের নিয়ে লেখা, তারা তেমনি সজীব, সবল এবং সজাগ ভাবেই বেঁচে আছে, বেঁচে থাকবে,—যে-মাটীকে, যে-দেশকে তারা ভালবাসে আজও তেমনি ভাবে তাকে ভালবেসে তারা বেঁচে আছে। যেদিন শত্রুরা পরাজিত হ'য়ে বিতাড়িত হবে, সেদিন তারাই আবার সেখানে মাথা তুলে থাকবে ; যুদ্ধক্ষেত্র থেকে আবার ঘরে ঘরে ফিরে আসবে তাদের ছেলেরা, যারা আসতে পারবে না, যুদ্ধক্ষেত্রেই থাকবে শুয়ে। নতুন ক'রে সেদিন আবার তারা গড়ে তুলবে নতুন সব ভিত্তি। যদি এই যুদ্ধ-কণ্টকিত বর্ষের পর বর্ষ মানবতার কোন প্রয়োজনে লাগে, তা'হলে দেখা যাবে একটা মস্ত বড় প্রয়োজনীয় কাজ তারা স্থায়ীভাবে ক'রে গিয়েছে, তারা সমগ্র পৃথিবীর সামনে প্রমাণ ক'রে দিয়ে গিয়েছে চীনের অতি সাধারণ প্রতিদিনের মানুষের মধ্যে আছে কি প্রচণ্ড বীরত্ব আর অপূর্ব মহিমা।

সেপ্টেম্বর ১৯৪৪ — পার্ল এস্ বাক






আজ ওয়াং লাংএর বিয়ে।

ভোরবেলা মশারির ভেতরকার অপ্রচুর তরল অন্ধকারের মধ্যে চোখ খুলে ওয়াং লাংএর মনে হয়—আজকের প্রভাত অন্যদিনের মত যেন নয়। কেন নয় তা ও ঠিক ধরতে পারে না।

বাড়ীটা তখনও নিঝুম। কেবল থেকে থেকে ওর বাবার চাপা দম-বন্ধ-করা কাশির শব্দ শোনা যায়। বাবার ঘরটা মাঝের ঘরের ওই পাশে, ওর নিজের ঘরের মুখোমুখি।

রোজ ভোরে জেগে বাবার কাশির শব্দই ও শুনতে পায় সর্বপ্রথম। বিছানায় শুয়ে শুয়ে ওয়াং শোনে, তারপর যখন শব্দটা ক্রমে ক্রমে কাছে আসে আর ওঘরের দরজাটাও কাঠের কব্জার ওপর মোচড় খেয়ে আর্তনাদ ক'রে ওঠে, ও আড়মোড়া ভেঙ্গে উঠে বসে।

কিন্তু আজ আর দেরী করে না ওয়াং। মশারি সরিয়ে এক লাফে উঠে বসে। দেখে, অন্ধকারের আবেশ কাটিয়ে ভাবী দিনের আরক্ত উন্মেষ। কাগজ-সাঁটা ছোট ঘুলঘুলিটির ফাঁকে তামাটে আকাশের একটা টুকরো দেখা যায়। ওয়াং ছিঁড়ে ফেলে কাগজটা।

বসন্ত এসে গেছে—কাগজ দিয়ে জানলা সাঁটার আর প্রয়োজন নেই।

ওয়াংএর ইচ্ছা করে বাড়ীখানা আজ ঝক্ঝকে তক্‌তকে ক'রে ফেলে। এই গোপন ইচ্ছাটুকু বাইরে প্রকাশ ক'রতে কোথা থেকে এক রাশ লজ্জা এসে ঘিরে ধরে ওকে।

ঘুলঘুলির ভেতর দিয়ে হাত গলিয়ে দেয় বাইরে। মৃদু, কোমল, ভিজে হাওয়া পুব হ'তে বৃষ্টির খবর এনেছে। শুভ সূচনা! শুষ্ক মাঠগুলো তৃষ্ণার্ত হ'য়ে আছে—বুকের ওপর বর্ষণের ধারা ব'য়ে গেলেই তাদের ফুটবে ফুল, ধরবে ফল।

আকাশে বৃষ্টির আভাস আজ নেই। কিন্তু এই হাওয়াটি থাকলে দু'চার

দিনের মধ্যেই বৃষ্টি হবে। ভালোই। কালই বাবাকে বলছিল ওয়াং—আর ক'দিন বৃষ্টি না হলে গম নষ্ট হ'য়ে যাবে।

আর আজই কিনা ভগবান ওর জন্য তাঁর এই প্রসাদ পাঠালেন। ধরণী এবার ফলবতী হবে।

ওয়াং তাড়াতাড়ি উঠে মাঝের ঘরে গিয়ে নীল রংএর পা'জামাটা পরে নিল। জল গরম করে স্নান সেরে তবে জামা পরবে।

শোবার ঘরের ওপর হেলান দিয়ে ভর ক'রে দাঁড়িয়ে আছে রান্না-ঘরটা। তারই একটা অন্ধকার কোন্ থেকে প্রতীক্ষমান দৃষ্টিতে বলদটা ডাকছে। থাকবার ঘরখানার মত রান্না ঘরটাও মাটির—নিজেদেরই জমির মাটির। নিজেদের ক্ষেতের খড়ে ছাওয়া চাল। নিজেদেরই জমির মাটি দিয়ে ওয়াংএর ঠাকুর্দার হাতের তৈরী ঐ প্রকাণ্ড উনুনটা—এত বছরের দাহনে কালো পাথরের মত হ'য়ে উঠেছে। উনুনের ওপরে চাপান রয়েছে একটা প্রকাণ্ড কড়া। অপচয় বাঁচিয়ে অতি সাবধানে মাটির ঘড়াটা থেকে আধ কড়া জল ঢেলে নিল; তারপর কিছুক্ষণ কি ভেবে ঘড়ার সবটা জলই ঢেলে দিল। আজ ও সর্বাঙ্গ স্নাত হ'য়ে শুচি হবে! সেই শৈশবের পর ওর দেহের দিকে কারো চোখ পড়েনি আজ পর্যন্ত। আজ একজন দেখবে। তাই দেহটাকে শুচি ক'রে নিতে হবে।

উনুনের পেছনেই কাঠকুটো জমান ছিল। কিছু এনে বেশ পরিপাটি ক'রে উনুন ধরাল। আজই শেষ, কাল আর ওকে উনুন ধরাতে হবে না। মা মারা গেছে এই ছ'বছর। এই সুদীর্ঘ ছ'টা বছর ওয়াং উনুন ধরিয়েছে, জল গরম করেছে—তারপর বাটি ক'রে বুড়ো বাবার কাছে নিয়ে গেছে। এই ছ'বছর বৃদ্ধ রোজই গরম জলের আশায় পুত্রের প্রতীক্ষা ক'রেছে। কাল থেকে এ সবের সমাপ্তি ঘটবে। ওয়াংকে আর শীতে গ্রীষ্মে অন্ধকার থাকতে উঠে উনুন ধরাতে হবে না। সেও শুয়ে শুয়ে প্রতীক্ষা করবে—তার কাছেও এক বাটী গরম জল আসবে। আর ফসল ভালো হ'লে জলের বদলে চাও আসতে পারে।

প্রাত্যহিক কাজের মাঝে কোনদিন যদি তার ক্লান্তিই আসে—উনুন ধরাবার জন্য থাকবে তার আত্মজেরা; বহু-সন্তানবতী হবে বৈকি ওয়াংএর ভাবী বধূ। ক্ষুদ্র ঘর তিনটিতে উছলে উঠবে তার সন্তানদের ক্রীড়ানন্দের উচ্ছ্বাস। বাস্তবের পটভূমিকায় ভাবীদিনের এমনিতর স্বপ্ন জেগে ওঠে।

মা মারা যাবার পর বাড়ীটা ফাঁকা হয়ে গেছে। এই তিনটে ঘরও ওয়াংদের পক্ষে বেশী। কত আত্মীয়-স্বজনের ভিড় ওদের দু'হাতে ঠেকাতে হয়েছে—বিশেষ ক'রে ওর কাকার। প্রকাণ্ড পরিবার তাদের। এ বাড়ীতে এসে মৌরসী পাট্টা জমাবার কি চেষ্টাই না করেছে ওরা সব। মৎলব হাসিল করার জন্য কত কৌশল করেছে। ওয়াংকে কতবার বলেছে—'বুড়ো বাপকে একা এক ঘরে ফেলে রাখো; কেমন ছেলে! বাপ-বেটায় এক সাথে ঘুমোলেতো যোয়ান শরীরের তাপে বুড়ো হাড়গুলো হিমের রাতে একটু গরম থাকে।' এমনি ক'রে ওয়াংএর একটু সুবুদ্ধির উদয় হ'লে আর একটা ঘর খালি হয়ে যাবে—আর তাতে ওদের স্থানও হ'য়ে যেতে পারে।

বুড়ো সন্ত্রস্ত হ'য়ে বলেছে, 'না না—আমার পাশে আর কেউ শুতে পাবে না—শোবে আমার নাতিরা। তাদেরই কচি দেহের তাপ আমার এই মরা শরীরটাকে জিইয়ে রাখবে।'

আসছে—সেই নাতিরাই আসছে। একটি নয়, দুটি নয়···আরো···আরো ···অনেক···। মাঝের ঘরটায়ও বিছানা পাততে হবে, ওঃ, সব ঘরগুলোই তাহলে বিছানায় ভরে যাবে!

শূন্য গৃহ শিশুর শয্যায় শয্যায় ভরে-ওঠার স্বপ্নে ওয়াং আপনাকে হারিয়ে ফেলে। এদিকে উনুন নিভে আসে, জল ঠাণ্ডা হ'য়ে যায়। বৃদ্ধের শীর্ণ মূর্তি কাপড় সামলাতে সামলাতে দরজার কাছে এসে উপস্থিত হয়।

দুর্দমনীয় কাশির বেগে ধুকতে ধুকতে বলে, 'আজ এখনো গরম জল হ'লো না? আমি যে মরছি কাশতে কাশতে।' ওয়াং বাস্তবে ফিরে আসে, লজ্জায় লাল হয়ে ওঠে। বলে, 'কাঠগুলো কেমন ভেজা বাবা। দেখছনা কেমন জ'লো হাওয়া—'

বৃদ্ধের কাশির বেগ থামে না। জল গরম হ'য়ে গেলে একটা বাটিতে ক'রে খানিকটা নিয়ে ওয়াং একটু ইতস্ততঃ করে। তারপর একটা কাঁচের পাত্র থেকে কয়েকটা চায়ের পাতা নিয়ে বাটিটাতে ফেলে দিয়ে বাবার কাছে নিয়ে আসে। বৃদ্ধের দৃষ্টি লোভে জল্ জল্ ক'রে ওঠে। কিন্তু সঙ্গে সঙ্গে পরুষ কণ্ঠে ঝাঁঝিয়ে ওঠে, 'এঃ বড় যে বড়মানুষী দেখছি আজ! চা খাওয়া না তো—আস্ত পয়সা গেলা।'

'এই আজই দিলাম একটু, খাও আরাম লাগবে,' মৃদু হেসে ওয়াং বলে। বৃদ্ধ তার শীর্ণ অস্থিসার গ্রন্থিল আঙুলগুলো দিয়ে বাটিটা ছোঁ মেরে ওয়াংএর

হাত থেকে তুলে নিয়ে আপন মনে কি বিড়্‌বিড়্‌ ক'রে বলতে থাকে বোঝা যায় না। কোঁকড়ান পাতাগুলির ধীরে ধীরে জলের ওপর আপনাকে বিস্তার করে দেওয়ার লীলা চোখ ভরে দেখে—। দেখে দেখে তৃপ্তি আর হয় না। এই মহামূল্য পানীয় খেয়ে এক মুহূর্তেই শেষ ক'রে ফেলতে বুকটা কেমন টন্‌টন্‌ করে ওঠে বৃদ্ধের।

'ঠাণ্ডা হ'য়ে যাবে যে বাবা!'

'ওঃ তাইতো—' চম্‌কে উঠে বৃদ্ধ এক নিশ্বাসে বাটিটা নিঃশেষ ক'রে ফেলে। মাতৃস্তন-পরিতৃপ্ত শিশুর মুখে যে তৃপ্তি উছলে ওঠে ঠিক তেমনি অপূর্ব তৃপ্তি ফুটে ওঠে তার মুখে।

কিন্তু এদিকে যে ওয়াং বে-হিসেবীভাবে কড়ার সবটা জল কাঠের বালতিটাতে ঢালল, তা বৃদ্ধের সাবধানী দৃষ্টি এড়াল না। গরম হ'য়ে বলে উঠলো, 'ব্যাটা নবাব, জলগুলো ফেলছে দেখ না; ক্ষেতে জল টল আর লাগবে না বুঝি!'

ওয়াং জলই ঢালে, জবাব দেয় না।

চীৎকার ক'রে ওঠে বুড়ো, 'কি, জবাব নেই যে বড়?'

ওয়াং আস্তে আস্তে জবাব দেয়, 'সেই নতুন বছরের পর নাইনি একদিনও বাবা।'

এক অচেনা নারী এসে ওকে দেখবে, তাই শুচিতার এত আয়োজন, একথা বাবাকে বলতে রাজ্যের সঙ্কোচ এসে ওর ভাষাকে আড়ষ্ট ক'রে দেয়। তাড়াতাড়ি বালতিটা তুলে নিয়ে নিজের ঘরে ঢুকে পড়ে। দরজা ভালো ক'রে বন্ধ হয় না। বাবা মাঝের ঘরে এসে দরজার ফাঁকে মুখ বাড়িয়ে বলে,

'চোখ খুলতে না খুলতেই চা, নেয়ে অমন ক'রে জল নষ্ট করা; এসব ভালো নয় বাপু। মেয়েমানুষকে প্রথম থেকে অমন ক'রে নাই দিলেই হয়েছে; একটু সামলে। এখন থেকেই—'

ভেতর থেকে চেঁচিয়ে বলে ওয়াং, 'রোজ তো করি না, একদিনই তো মোটে। তা'ছাড়া জলটা নষ্ট তো হবে না। নাওয়া হয়ে গেলে সব জলটাই মাটিতে ঢেলে দেব।'

বৃদ্ধ চুপ ক'রে যায়।

ঘুলঘুলির ফাঁকে আলোর একটি ঋজু রেখা তীর্যকভাবে ঘরের মধ্যে এসে প'ড়েছে। গরম জলে তোয়ালে ভিজিয়ে ওয়াং তার অগৌর, অন্ধুর দেহখানা

খুব ভাল ক'রে রগ্‌ড়ে ধোয়। দিনটা গরম বেশ; কিন্তু গায়ে জল পড়লে কেমন একটু শীত শীত করে। গরম জলে ভেজা তোয়ালে দিয়ে সম্মার্জিত দেহ থেকে একটা কোমল লঘু বাষ্প-জাল মন্থর-ছন্দে ঊর্ধ্বে ওঠে। মায়ের বাক্সটা খুলে একটা নীল রংএর সূতী-পোষাক পরে নেয় ওয়াং। গরম জামা না পরলে একটু শীত হয়তো করবে; কিন্তু ময়লা জামাটা আজ আর পরতে ইচ্ছা হয় না। জামাটার ঊর্ধ্বাবরণ ছিঁড়ে ভেতরের তুলো বের হ'য়ে পড়েছে। ভাবী বধূ ওর জীবনে প্রথম পদার্পণ ক'রেই এই শ্রীহীন দৈন্য দেখবে! পরে হয়তো এই মালিন্যকে শুচি ও শ্রীমণ্ডিত ক'রে তুলতে হবে তাকেই; কিন্তু তবুও প্রথম প্রভাতেই শ্রীহীনতার মধ্যে তাকে সে স্বাগত করবে না।

নীল পা'জামা আর কোট প'রে, তার উপর সেই রংএরই চাপকানটা চাপিয়ে দিল—ঐ একটা মাত্র চাপকানই তার সম্বল—নিমন্ত্রণ বা উৎসবের দিনে পরে, তাও বছরে দশ-বারো দিনের বেশী হবে না। তারপরে ক্ষিপ্রহস্তে বেণীটি খুলে নড়বড়ে টেবিলের দেরাজ হতে চিরুণী নিয়ে আঁচড়াতে বসে।

বাবা আবার এসে দরজার ফাঁকে মুখ বাড়ায়, 'আজ বুঝি আমার পেটে চড়া পড়িয়েই রাখবি রে? সকাল বেলা পেটে কিছু না পড়লে কি ক'রে বুড়ো মানুষ আমি অত বেলা পর্যন্ত থাকি বল্‌ত?' সিল্কের কাল ফিতে দিয়ে পরিপাটি করে বেণী বাঁধতে বাঁধতে ওয়াং বলে, 'এই আনছি বাবা।'

চাপকানটা খুলতে হ'ল। বেণীটা মাথায় জড়িয়ে ওয়াং বালতি নিয়ে বাইরে আসে। খাবার কথা ও নিজে স্রেফ ভুলে গেছে। ভুট্টার ময়দা দিয়ে একটু মণ্ড ক'রে বাবাকে দিয়ে আসবে, ওর নিজের কিছু খাওয়া চলবে না।

রান্নাঘরের দাওয়ার কাছে এসে বালতির জলটা মাটিতে ঢেলে দিয়েই ওয়াংএর মনে প'ড়ে গেল কড়াতে একটুও জল নেই। উনুনও আবার ধরাতে হবে। দুত্তোর ছাই! মেজাজ গরম হ'য়ে ওঠে। 'বুড়োর জোর না হ'তেই খাওয়া আর খাওয়া!' উনুন ধরাতে ধরাতে আপন মনে বক্‌বক্‌ করে ওয়াং। প্রকাশ্যে অবশ্য কিছু বলেনা। যাক্‌গে, আজকের পরে আর তো রাঁধতে হবেনা—যত সব ঝামেলা! কালই শেষ। কুয়ো থেকে জল এনে সামান্য একটু জল কড়াতে ঢেলে দিল। জলটা ফুটে উঠতেই তাড়াতাড়ি মণ্ড তৈরী করে বাবাকে দিয়ে এল।

'এখন এই খাও বাবা। রাতে আমরা ভাত খাব আজ।' কাঠি দিয়ে

মগুটা নাড়তে নাড়তে বাবা বলে, 'চালই বা কইরে, অতি সামান্যই হয়তো ঝুড়িটায় পড়ে আছে।'

'তা একটু কমই না হয় হবে।'

বৃদ্ধের কানে একথা প্রবেশ করে না, সে সশব্দে মগুের বাটিতে চুমুক দিয়েছে।

ওয়াং লাং আবার ঘরে গিয়ে চাপকান প'রে নিল; বেণীটা পিঠের ওপর ঝুলিয়ে দিয়ে মুখে একবার হাত বুলিয়ে নিল। আজ একবার কামিয়ে নিলে হ'তো। সূর্য তো ওঠেনি এখনও। জমিদার বাড়ী গিয়ে তার ভাবী বধূকে নিয়ে আসার আগেই সে নাপিত পাড়ায় গিয়ে বেশ কামিয়ে নিতে পারবে; কিন্তু পয়সা! কোমর থেকে একটি ছাই রংএর তেল কুচ্কুচে থলি বের করে গুনে দেখল, ছ'টা ডলার আর কিছু খুচ্রো রেজকী আছে। রাত্তিরে কয়েকজন বন্ধু-বান্ধবকে খেতে বলা হয়েছে—বাবা জানে না এখনও। জানলে হয়তো রাগারাগি করবে। কয়েকজনের মধ্যে তো কাকা আর তার ছেলে—তা এদের বলা বাবার খাতিরেই! এছাড়া পাড়া-পড়সী জন-তিনেক। মনে মনে ওয়াং ঠিক করে শহর থেকে কিছু শূয়রের মাংস, মাছ, আর বাদাম কিনে নেবে। বাঁশের কোঁড় পেলে তাও নেবে কিছু। বাগানে বাঁধাকপি হয়েছে—কপি দিয়ে মাংসের ষ্টু বেশ হবে। কিছু অন্য মাংসও নিতে হবে। তেল আর সোয়াবীনের চাট্নীটি আগে কিনে তবে আর সব কথা। কামাতে গেলে মাংসটা আবার কেনা হয় না। যাক্গে, নাই হ'লো, ওয়াং হঠাৎ স্থির করে বসল মাথাটা কামানো চাই, আর কিছু হোক আর না হোক।

বাবাকে কিছু না বলেই ওয়াং বের হ'য়ে পড়ে। কালো অন্ধকারের বুক চিরে প্রত্যূষের রক্তিম আভা কাটিয়ে দূর দিগন্তে সূর্য ওঠে। নবোদ্ভিন্ন গম আর যবের অঙ্কুরে শিশির ঝলমল করে ওঠে। ওয়াংএর কৃষি-মন নাড়া খায়, ওয়াং নীচু হ'য়ে গাছগুলো পরীক্ষা করতে বসে। শুষ্ক-তৃষা বুকে নিয়ে বেচারারা বৃষ্টির আশাপথ চেয়ে আছে। নিশ্বাস ভ'রে বাতাস নিয়ে দেখল ওয়াং, ব্যগ্র দৃষ্টি আকাশে মেলে দিয়ে দেখল; কালো মেঘে বর্ষণের বাণী তো উচ্চারিত হয়েই আছে। ফিরে আসার সময় কিছু ধূপ এনে মন্দিরে জ্বালিয়ে দিতে হবে। দেবতাকে স্মরণ না করলে শুভদিন যে অঙ্গহীন হ'য়ে যাবে।

আঁকা বাঁকা সরু মেঠো পথ বেয়ে ওয়াং চলে। অদূরে ওই তো শহরের ধূসর প্রাচীর। গেট্ পার হ'য়ে তবে সেই জমিদার বাড়ী—যেখানে ওর বৃত্তা কন্তা দাস্যের শৃঙ্খল পায়ে জড়িয়ে দিন কাটিয়ে আসছে আশৈশব। অনেকে বলেছে ওকে বড়লোকের বাড়ীর দাসী-বাঁদী বিয়ে করার চাইতে সাত জন্ম বিয়ে না করা ভালো। ওয়াং হতাশ হ'য়ে পড়েছিল—ওর কপালে বুঝি বিয়ে আর নেই। বাবা ওকে বুঝিয়েছে, বিয়েতে যে খরচ আজকাল আর মেয়েগুলোও তেমনি। এক রাশ কাপড় গয়না না হ'লে তারা ফিরেও চায়না। সুতরাং ওই দাসী-বাঁদী ছাড়া গরীব গরবার আর গতি নেই। নইলে ওই ঝক্কির খরচ জোটানোর সাধ্যি আছে!' তারপর বাবাই উদ্যোগী হ'য়ে জমিদার বাড়ী এসে খোঁজ ক'রে ওই মেয়ে ঠিক করেছে। বয়স একটু বেশী, আর চেহারাটাও তেমন নাকি ভালো নয়।

চেহারা ভালো নয় শুনে ওয়াংএর বুকটা মোচড় দিয়ে উঠেছিল। বৌ-এর রূপের জলুসে অন্তের চোখই যদি না টাটাল তবে আর বৌ কি হ'ল! ছেলের মুখের দিকে তাকিয়ে বাপ সব বোঝে। গোপনে তারও মনটা ব্যথায় ভ'রে ওঠে। কিন্তু সান্ত্বনা দিয়ে বলে, 'চাষার ঘরে বৌ তো আর শিকেয় তুলে রাখা চলে না। সুন্দরী বৌ নিয়ে কি ধুয়ে খাবি? আমাদের চাষা-ভুষোর ঘরে এমন শক্ত পোক্ত বৌ চাই যে ঘর সামাল দেবে এক হাতে, আর এক হাতে ক্ষেত ঠেলবে, আবার ছেলেও বিয়োবে বছর বছর। পটের বিবিরা এসব করবে না, বুঝ্লি! আমাদের কালো কুচ্ছিৎ বৌ-ই ভাল। আর সুন্দরী টুন্দরী সব যোয়ান বাবুদের পাতের এঁটো ছিব্ড়ে, এ তুই জেনে রাখিস। তা ছাড়া ডানাকাটা পরী যে চাস্, তুই কি ভাবছিস্ বাবুদের সেই কার্তিক-পানা চেহারা, সোনা-পানা রং ছেড়ে তারা তোর চোয়াড় চাষার ঘর করতে আসবে? মুখ্যু কোথাকার।' ঠিক কথাই বলেছে বাবা—তবুও কোথায় যেন একটু কাঁটা বাজে। কিন্তু মনের কষ্ট চেপে ওয়াং গরম হ'য়ে বাবাকে বলেছিল, 'আর যা খুসী হোক্‌গে—কিন্তু মুখে বসন্তের দাগ ফাগ থাকেনা যেন, কাটাও যেন না হয়। ভালো ক'রে দেখে শুনে নিও, নইলে বিয়েই করবনা মোটে বলে রাখছি।'

তা মেয়েটির মুখে দাগও নেই, ঠোঁট দুটিও পুরোপুরিই নাকি আছে। ওয়াং ওইটুকুই কেবল জানে, আর কিছুই না। তারপর একদিন বাপ-ব্যাটায় মিলে দুটো গিল্টী-করা রূপোর আংটি ও একজোড়া দুল কিনে এনেছিল। বাবা

তাই দিয়ে ক'নে আশীর্বাদ ক'রে এসেছে। যে নারী আজ ওয়াংএর জীবনে প্রথম অবতীর্ণা হচ্ছে, তার সম্বন্ধে ওয়াং এর বেশী খবর রাখে না। তবে এটুকু সে অন্তর ভ'রে জেনেছে যে সেই অপরিচিতাই আজ ওর পরম সান্নিধ্যে আসবে একান্ত আপনার জন হ'য়ে।

সহরের সিংহ দরজার সংলগ্ন সুরঙ্গের ভেতরকার তরল অন্ধকারের মধ্য দিয়ে ওয়াং চলে। ওই পথে ভিস্তিরা জল নিয়ে আনাগোনা করে সারাদিন। ভাঁড় হ'তে জল ছিটকে প'ড়ে নীচের পাথর পিছল হ'য়ে আছে। গরমের দিনেও ঠাণ্ডা এ জায়গাটা। তরমুজ ওয়ালারা ওদের তরমুজ ঠাণ্ডা রাখার জন্য এখানে ভিজেমাটির ওপর ছড়িয়ে রেখে দেয়। তরমুজ অবশ্য এখনও দেখা দেয়নি, সবে মাত্র মৌসুমের সুরু। কাঁচা পিচ্ ফলের মেলাই ঝুড়ি সার বেঁধে প'ড়ে আছে। ফেরিওয়ালারা—'চাই পিচ্, চাই পিচ্' ব'লে হাঁকছে। ওয়াং মনে মনে ভাবে—'বউ যদি ভালোবাসে, ফেরার পথে ওকে কিছু কিনে দেব।'

ফিরবার পথে ও আর একা থাকবে না। সাথে থাকবে ওর সঙ্গিনী—ওর সারা জীবনের সাথী। সত্যি! স্বপ্ন নয় তো! বিশ্বাসই হয়না এত সুখ।

সিংহ-দরজা পেরিয়ে ডাইনে মোড় ঘুরে নাপিত পাড়ায় এসে পড়ল ওয়াং। তখনও বড় একটা কেউ ওঠেনি। কেবল কয়েকজন কৃষক সকালের বাজারেই বেচাকেনা সেরে ফিরে গিয়ে ক্ষেতের কাজ করবে বলে রাতেই বেসাতি নিয়ে এসেছে। ঝুড়ির পাশে কুণ্ডলী পাকিয়ে শুয়ে ওরা রাতভোর কেঁপেছে। শূন্য ঝুড়িগুলো এখন প'ড়ে আছে ওদের পায়ের কাছে। ওয়াং পাশ কাটিয়ে চলে গেল পাছে কোনো চেনা লোকের সামনে পড়ে যায়। আজ কারো কোনো বিদ্রূপ সহ্য করতে পারবেনা ও। রাস্তার ওপারে আপন আপন দোকানের সামনে দাঁড়িয়ে নরসুন্দরের দল। ওয়াং সোজা শেষেরটায় গিয়ে টুলের ওপর ব'সে নাপিতকে হাত ইসারায় ডাক দিল। নাপিত তাড়াতাড়ি এসে উনুনের ওপর থেকে খানিকটা গরম জল একটা পেতলের বাটিতে ঢেলে নিয়ে ব্যবসায়ীর অভ্যস্ত স্বরে জিজ্ঞাসা করে, 'পুরো কামাবে?'

'হ্যাঁ, চুল দাড়ি সব।'

'নাক কান পরিষ্কার হবে?'

'কত লাগবে?'—ওয়াং ভয়ে ভয়ে জিজ্ঞাসা করে।

একখণ্ড কালো রং-এর কাপড় জলে ভেজাতে ভেজাতে নাপিত বলে, 'চার পেনি।'

'ছু পেনিতে হবে না?'

ওয়াংএর মুখের কথা প্রায় লুফে নিয়ে নাপিত জবাব দেয়, 'নিশ্চয় হবে—আধা দাম—আধা কাম। একটা কান আর নাকের একটা ছ্যাদা আর আদ্দেক দাড়ি। তা, কোন্ দিকের দাড়ি কামাবে?' ব'লে পার্শ্ববর্তী নাপিতের দিকে চেয়ে চোখ টিপতেই সে হোঃ হোঃ ক'রে হেসে গড়িয়ে পড়ল। ওয়াং বুঝতে পারল এই হাসি কা'কে লক্ষ্য ক'রে। ওর ভেতরটা কুঁকড়ে এতটুকু হ'য়ে গেল। ক্ষুদ্র নাপিত বটে, কিন্তু যত ক্ষুদ্রই হোক—সহর-চারীদের সামনে কেন জানি ওয়াং বড় সংকুচিত হ'য়ে ওঠে। শোধরাবার জন্য, তাড়াতাড়ি সে বলে, 'তা তোমার যা খুসী তাই কর।'

নাপিতটী লোক নেহাৎ মন্দ নয়। ওয়াং নিজেকে তার হাতে সমর্পণ করে দেয়। সাবান লাগিয়ে ঘসতে ঘসতে নাপিত ওয়াংকে বলে, 'চুলগুলো কেটে ফেল্‌লে তোমায় মন্দ দেখাবে না ভাই। আর আজ কালের ফ্যাসনই তো বেণী কেটে ফেলা—বেণী রাখে সব সেকেলে লোকেরা।'

ওয়াংএর মাথা ঘিরে বিসর্পিত বেণীটির বড় কাছে নাপিতের কাঁচি নৃত্য করে দেখে ওয়াংএর ভয় করে। চীৎকার ক'রে প্রতিবাদ জানায়—বাবাকে না বলে ও বেণী কাটতে পারব না। নাপিত হেসে ওঠে।

কামান হ'য়ে গেলে নাপিতের ভেজা শিরা-ওঠা হাতে পয়সা গুণে দিয়ে ওয়াং শিউরে ওঠে, 'ওঃ এতগুলো কাঁচা পয়সা চলে গেল!' যেতে যেতে কেশ-বিহীন মাথায়, মুখে হাওয়ার স্পর্শ পেয়ে ওয়াং নিজেকে সান্ত্বনা দেয়, 'যাক্‌গে ছাই চুলোয়। একটা দিনইতো!' তারপর বাজারে গিয়ে পাউণ্ড দুই শূয়রের মাংস কিনল। কসাই শুকন পদ্ম পাতায় মাংসটা জড়িয়ে দিল। একটু ইতস্ততঃ ক'রে কি ভেবে আধপোটাক গরুর মাংসও কিন্‌ল। আর খানিকটা সয়াবীনের চাটনিও নিয়ে নিল। সব কেনাকাটা হ'য়ে গেলে এক গন্ধ-বনিকের দোকানে গিয়ে ওয়াং ধূপকাঠি কিন্‌ল। তারপর আস্তে আস্তে চলল জমিদার বাড়ীর দিকে। ওর বড্ড লজ্জা করতে লাগল।

গেটে পৌঁছুতেই কোথা হ'তে একরাশ লজ্জা আর ভয় ওর সমস্ত রক্ত হিম করে দিল। একা ও এ'ল কি করে? বাবাকে বা কাকাকেই না হয় নিয়ে আস্‌তো। না হয় কোন প্রতিবেশীকেই। এই বিরাট রাজবাড়ীর মত বাড়ী, এত বড় বাড়ীতে ও মাথাই গলায়নি কোনোদিন। একরাশ বিয়ের

বাজার হাতে ও ভেতরে ঢোকেই বা কি ক'রে? নিজ মুখে বলবেই বা কি ক'রে যে বৌ নিতে এসেছ। গেটের দিকে তাকিয়ে ওয়াং দাঁড়িয়ে রইল অনেকক্ষণ। গেট খোলেনি তখনও।. কালো রংএর লৌহ-কীল-সঙ্কুল অতিকায় দুই কপাট। দু'দিকে পাথরের তৈরী দুটো সিংহমূর্তি। কেউই নেই সেখানে, কাকে ডাকবে। ঢোকা এখন অসম্ভব। ফিরে আসে ওয়াং।

হঠাৎ ওর সমস্ত শরীর বড় অবসন্ন মনে হ'তে লাগলো। কিছু খেতে হবে। সকালে খায়নি তো কিছুই; ভুলেই গিয়েছিল একেবারে।

রাস্তার পাশেই অপরিসর চায়ের দোকানটায় গিয়ে টেবিলের ওপর দুটো পেনি রেখে ওয়াং বসে পড়ল। অতি অপরিচ্ছন্ন পোষাকের ওপর উজ্জল কালো রংএর এপ্রন-আঁটা ভৃত্য কাছে এলে সে তাকে খাবার আনবার হুকুম দিল। খাবার এসে পৌছলে গোগ্রাসে গিলতে লাগল। কাছে দাঁড়িয়ে ভৃত্যটি পেনিদুটো নিয়ে লোফালুফি খেলতে লাগল। খেলা না থামিয়েই নির্লিপ্তভাবে সে জিজ্ঞাসা করে, 'আর আনব?' ওয়াং মাথা নেড়ে নিষেধ জানায়। চারদিকে তাকিয়ে দেখে আশ্বস্ত হয়, আশে পাশে চেনা মুখ নেই একটাও। কয়েকজন বসে চা খাচ্ছিল। সবাই দরিদ্র। পারিপাট্যে, পরিচ্ছদে ওয়াং এদের মধ্যে বিশিষ্ট। একজন ভিখারী যেতে যেতে ওকে মাষ্টার মশায় মনে করে ভিক্ষেই চেয়ে বসল।

এর আগে ওয়াংএর কাছে কেউ ভিক্ষে চায়নি—মাষ্টার মশায় বলেও কেউ ভাবেনি। তাই ও পরম খুসী হ'য়ে ভিখারীকে দুটো পেনি ভিক্ষে দিয়ে বসল। জানোয়ারের থাবার মত দুটো কালো কালো হাত বের ক'রে ছোঁ মেরে পেনি দুটো তুলে নিয়ে ট্যাঁকে গুঁজল লোকটা।

ওয়াং ব'সেই রয়েছে। সূর্য অনেকটা ওপরে উঠে গেছে। দোকানের ভৃত্যটি অস্থির ভাবে পায়চারী করছে কাছেই। কিছুক্ষণ পরে ছেলেটা ওকে শক্ত কণ্ঠে জানিয়ে দিল—'কিছু কিনে খেতে হয়তো খাও, নইলে মিছেমিছি ব'সে থাকা চলবে না ওখানে, টুলটার ভাড়া লাগবে।'

ওয়াং জলে ওঠে। দুত্তোর! নিকুচি করেছে তোর টুলের। মিছেমিছি বসে থাকার দায় পড়েনি কারো। ঢের আগেই সে চলে যেত। নেহাৎ বাবুদের বাড়ী গিয়ে বৌ আনতে হবে তাই। অপেক্ষা করতেই হবে। ঘেমে উঠল ওয়াং। কি আর করে, আবার চায়ের হুকুম দিতে হয়। কিন্তু ওর

মুখের কথা শেষ না হ'তেই ও শুনতে পেল—পয়সা দাও আগে। তাকিয়ে দেখল সেই ছোকরা। ওয়াংএর বুকটা মোচড় দিয়ে উঠল কিন্তু পয়সা বের করতেই হবে। ডাকাত! ডাকাত! আস্ত ডাকাত সব।

সামনে ও কে আসছে? রাতে খাবার জন্য যাদের নেমন্তন্ন করেছে তাদেরই একজন যে! সর্বনাশ! তাড়াতাড়ি বাকী চাটুকু গিলে পেছনের দরজা দিয়ে ওয়াং উধাও হয়ে গেল। আবার এল বাবুদের বাড়ীর সামনে। গেট খুলেছে। এখন বেলা যথেষ্ট হয়েছে। দরোয়ান বাঁশের খড়কে দিয়ে অলসভাবে দাঁত খুঁটছে। কি লম্বা মানুষটা! বাঁ গালে একটা বড় আঁচিল, তাতে তিনটে লম্বা লম্বা লোম। ওয়াংএর ঝুড়িটা দেখে ফেরিওয়ালা ভেবে কর্কশ স্বরে চীৎকার ক'রে উঠল—'কি চাই?'

ভ্যাবাচ্যাকা খেয়ে ওয়াং বলে আম্‌তা আম্‌তা ক'রে, 'আ—মি—আ-আ-মি ওয়াংলাং।'

'হুঁ, তা চাই কি?' দাঁত মুখ খিঁচিয়ে দরোয়ান বলে। বোঝা গেল এ পুরুষ প্রবরটি অপাত্রে সৌজন্যের অপচয় করে না কোনোদিন।

'আমি এসেছি—'

'তাতো দেখতেই পাচ্ছি চাঁদ!' আঁচিলের চুল তিনটে পাকাতে পাকাতে দারোয়ান তাড়া দেয়।

'একটি মেয়ে—একজন দাসী—' আর বলতে পারে না ওয়াং, ওর কণ্ঠে যেন কে একটা মস্ত পাথর ঠেলে দিয়েছে। ঘেমে একেবারে নেয়ে উঠে ও।

'ওঃ হো বর?' হোঃ হোঃ ক'রে হেসে ওঠে লোকটা। 'একখানা ঝুড়ি লটুকে যা খোল্‌তাই চেহারা বাগিয়েছ তা চিনবে সাধ্যি কার? তা বেশ বেশ।'

কুণ্ঠায় একেবারে এতটুকু হয়ে যায় ওয়াং। সাফাইএর সুরে বলে, 'এই একটু মাংস কিনে আনলাম ভাই।' ভেতরে যাবার জন্য অধীর হয়ে উঠেছে ও। কিন্তু দরোয়ানের নড়বার কোন লক্ষণ নেই।

'যাবো?' ওয়াং জিজ্ঞাসা করে।

দরোয়ান সব কটা দাঁত বের ক'রে বিশ্রী হেসে বলে, 'মাথাটি তাহলে খসিয়ে রেখে ফিরতে হবে।'

এতক্ষণে ওয়াংকে লক্ষ্য করে দেখল দারোয়ান। নেহাৎ সাদা সিধে গো-বেচারী ভালোমানুষী চেহারা লোকটার। বলে, 'রূপোর চাবিতে সব দরজাই

খোলে হে চাষার-পো।' ওয়াং বোঝে, কিন্তু মিনতি করে, 'নেহাৎই গরীব ভাই।'

'দেখি তোর গেঁজে বের কর্।'

ওয়াং সত্যি সত্যি ঝুড়ি নামিয়ে চাপকান তুলে কোমর থেকে থলি বের করে উপুড় করে বাঁ হাতের তেলোয় ঢেলে দিল। দরোয়ান উচ্চকণ্ঠে হেসে উঠল লোকটার বেয়াকুফী দেখে। একটা ডলার আর চোদ্দটা পেনি ছিল। ছোঁ মেরে ডলারটা তুলে নিয়েই দরোয়ান লম্বা লম্বা পা ফেলে 'বর! বর!' ব'লে চীৎকার করতে করতে অন্দরের দিকে চলল্। ওয়াং একটা প্রতিবাদ করারও সময় পেল না।

ভয়ানক রাগ হল ওয়াংএর। দরোয়ানের জাঁকাল ঘোষণায় ওর বুকটাও দুর্ দুর্ ক'রে উঠল। কিন্তু উপায় নেই, পেছন পেছন ওকে যেতেই হয়—পা কাঁপে থর্ থর্ ক'রে। মুখ দিয়ে আগুন ছোটে। মাথা বোঁ বোঁ করে। মাথা নিচু করে মহলের পর মহল পেরিয়ে যায়—সামনে সেই বর বর চীৎকার আর মূর্তি প্রতিধ্বনির মত ও পেছনে। চার পাশ থেকে আসে নানা রোলের নানা সুরের হাসি। প্রায় শ'খানেক মহল পার হয়ে দরোয়ান থামল। তারপর ওয়াংকে একটা ছোট কুঠুরির মধ্যে ঠেলে দিয়ে কোথায় উধাও হয়ে গেল। কিন্তু পরমুহূর্তেই এসে বলল,

'হুকুম হয়েছে, চল্ রাণীজির হুজুরে।'

ওয়াং যাবার জন্য পা তুলতেই দরোয়ান মহা বিরক্তির সাথে ওকে থামিয়ে দেয়, 'ব্যাটা গেঁয়ো ভূত কোথাকার, ঐ আস্তাকুঁড় কাঁধে ঝুলিয়ে যাচ্ছেন উনি রাণীজির সামনে।'

ওয়াং ব্যস্ত হয়ে পড়ে। তাইতো! কিন্তু ঝুড়িটা রাখে কোথায়? কিছু যদি খোওয়া যায়! ওর ওই সের-টাক মাংস আর মাছটুকুর জন্য যে সারা সংসার ওৎ পেতে নেই একথা ওর বিশ্বাসই হয় না। দারোয়ান ওর এই ভয় আঁচ করে বলে, 'নিকুচি করেছে তোর মাংসের—ও রকম জিনিষ এবাড়ীতে কুকুরেও খায়না, জানিস্!' ব'লে, ঝুড়িটা ওয়াংএর কাছ থেকে কেড়ে নিয়ে দরজার পেছনে ছুঁড়ে দিয়ে ওয়াংকে সামনের দিকে ঠেলে দিল। কারুকার্য খচিত স্তম্ভের সারি পার হয়ে অপ্রশস্ত বারান্দার ওধারে প্রকাণ্ড হলঘর। এত প্রকাণ্ড একটা ঘর যে হ'তে পারে, না দেখলে ওয়াংএর বিশ্বাস হ'তোনা। ওর বাড়ীখানার মত গোটা কুড়ি আস্ত বাড়ী ওই

একটা ঘরেই পুরে ফেলা যেতে পারে অনায়াসে। হয়ত তাতে এর একটি কোণও ভরবে না। উঁচু ছাদ। মাথা তুলে ওপরে কড়ি বরগার অপরূপ কারুকার্য দেখে বিস্ময় মানে ওয়াং। দরজার কাছে এসেই হোঁচট্ খেল একটা। দরোয়ান ধ'রে ফে'লে বলল, 'হ্যাঁ, ঠিক অমনি ক'রে চার হাত পায়ে উপুড় হয়ে রাণীমাকে একটা পেন্নাম কর্ তো চাষার পো।'

লজ্জায় আকুল হ'য়ে ওঠে ওয়াং। বিপর্যস্ত সম্বিত ফিরিয়ে এনে সামনে তাকিয়ে দেখল,—হল-ঘরের মাঝখানে একটি মঞ্চের ওপর আসীনা এক স্থবির নারী মূর্তি। শুভ্রোজ্জ্বল-শাটীন-পরিচ্ছদ-সম্নদ্ধ স্বল্প দেহ, বলিকীর্ণ মুখ, তীক্ষ্ণতায় সমৃদ্ধ কৃষ্ণ-রেখা-বলয়িত গভীর কোটর গত ক্ষুদ্র দুটী চোখ, এক হাতে চণ্ডুর নল; কোমল মসৃন সোনার গিল্টীকরা প্রতিমার হাতের মত প্রোজ্জ্বল পীত হাতখানা। ওয়াং অভিভূত ভাবে সাষ্টাঙ্গে অভিবাদন করতে গিয়ে মেঝেতে মাথা ঠুকে ফেলে।

বৃদ্ধা গুরু গম্ভীর স্বরে দরোয়ানকে আদেশ করে, 'হয়েছে, হয়েছে, খুব হয়েছে। উঠিয়ে দে এবার। ওকি সেই বাঁদীটার জন্য এসেছে?'

'আজ্ঞে হ্যাঁ রাণীমা'—দরোয়ান জবাব দেয়।

'তুই বলছিস্ কেন; ওর কি নিজের মুখ নেই?'

'রাণীমা ও গেঁয়ো চাষা, জানে না কিছুই।'—আঁচিলের লোম তিনটি পাকিয়ে দরোয়ান বলে।

এইবারে ওয়াং যেন বাস্তবে ফিরে আসে। দরোয়ানের দিকে একটা ক্রুদ্ধ দৃষ্টি হেনে নিজেই বলে, 'রাণীমা, আমরা চাষা-ভূষো মানুষ, অপরাধ নেবেন না'

রাণীমা, অর্থাৎ কর্ত্রী ঠাকরুণ স্থির গাম্ভীর্যের সাথে সন্ধানী দৃষ্টি মেলে কি যেন বলতে চাইলেন। কিন্তু চণ্ডুর নলটার ওপর হঠাৎ তার মুঠি চেপে বসল। লুপ্ত হয়ে গেল ওয়াংএর অস্তিত্ব তার জগৎ হ'তে। ঝুকে প'ড়ে লুব্ধভাবে নলটা টানতে টানতে যেন তারি মধ্যে লুপ্ত হয়ে গেল তার চেতনা। চোখের সে তীক্ষ্ণতার ওপর ছায়া এল ঝিমিয়ে। রাজ্যের বিস্মৃতি নেমে এল দৃষ্টির ওপর। ওয়াং লাং বিমূঢ় হয়ে দাঁড়িয়ে রইল।

অল্পক্ষণ পরেই আবার কর্ত্রীঠাকুরুণের দৃষ্টি ওয়াংএর ওপর ফিরে এল। উগ্রস্বরে জিজ্ঞাসা করলেন, 'কে ওটা, এখানে কি করছে?' যেন এই ক'টা মুহূর্ত আগের সব কিছু তাঁর স্মরণ হ'তে মুছে গেছে। দরোয়ানের মুখে

কোনো ভাব বিকারই দেখা গেল না। সে কোনো জবাব দিল না। ওয়াং অবাক হ'য়ে নিজেই উত্তর দিল, 'আমি আপনার সেই দাসীর জন্য দাঁড়িয়ে আছি রাণীমা।'

'দাসী? কোন দাসী আবার?'

পাশের পরিচারিকা স্মরণ করিয়ে দেয়। চকিতে যেন তার লুপ্ত স্মৃতি ফিরে আসে। অনুশোচনার স্বরে বলে, 'পোড়া কপাল আমার! দেখ্ দিকিন্ সব ভুলে গিয়েছিলাম একেবারে। হ্যাঁ, মনে পড়েছে—ওলান্ ওলান্। কে একজন চাষীর সাথে মেয়েটার বিয়ে ঠিক হয়েছে, না? তুমিই বোধ হয় সেই চাষী, কেমন?'

'আজ্ঞে হ্যাঁ রাণীমা,' মাথা নত ক'রে ওয়াং জবাব দেয়।

'যা যা শিগ্‌গির ওলান্‌কে ডাক্ তোরা,' পরিচারিকাকে হুকুম করেন কর্ত্রী। এই সমস্ত ব্যাপার মিটিয়ে ফেলে নির্জন ঘরের শূন্যতার মধ্যে চণ্ডুর নেশায় ডুব দেবার জন্য বৃদ্ধা অতি ব্যস্ত হ'য়ে ওঠে।

দেরী হ'লোনা। পরিচারিকা হাতে ধরে ওলান্‌কে নিয়ে এল। দীর্ঘ, পুরুষালি গঠন—নীল রংএর জামা, পা'জামা পরা। একবার দেখেই দৃষ্টি ফিরিয়ে নেয় ওয়াং। ওর বুকটা আন্দোলিত হ'য়ে ওঠে। এই ওর সঙ্গিনী! ওর বধূ! ওর প্রিয়া!

নির্বিকার ভাবে বৃদ্ধা ডাক দেয়, 'এদিকে আয় দেখি বাঁদী। এ লোকটাকে দেখছিস্? তোর বর ও।'

বাঁদী কাছে গিয়ে নতশিরে জোড়হাত ক'রে দাঁড়িয়ে থাকে।

'তৈরী হ'য়েছিস্?'

প্রতিধ্বনির মত চাপাগলায় ওলান্ জবাব দেয়—'আজ্ঞে।'

ওয়াং শোনে। ঐ তো সে দাঁড়িয়ে সামনেই। পিঠটাই কেবল চোখে পড়ে। কণ্ঠস্বরটা ওর কাণে মধু বর্ষণ হয়ত করলনা, কিন্তু এ সেই স্বর যা শুনতে ভালো লাগে। এতে অহেতুক উচ্চতা নেই, হয়তো মধুস্রাবীও নয়, কিন্তু উগ্রতাও নেই—সাধারণ, স্থির, অচঞ্চল স্বর। পরিষ্কার ক'রে চুল বাঁধা, সামান্য পরিচ্ছদেও পারিপাট্য আছে। পা বাঁধা নয় দেখে ওয়াংএর মনটা দমে যায়। কিন্তু চুলোয় যাক্; ওসব কথা ওয়াং পরে ভাববে। এখন ভাবার সময়ও নেই।

কর্ত্রী দরওয়ানকে আদেশ করেন, 'বাক্সটা গেট পর্যন্ত এগিয়ে দিয়ে আয়, ওরা

যাক্ এবার।' তারপর ওয়াংকে বলে, 'তুমি গিয়ে ওর পাশে দাঁড়াও, আর। যা বলি শোন।'

বৃদ্ধা বলতে সুরু করে তার বিদায়ের বাণী। ওয়াং শোনে—'ওলান্ দশ বছর বয়সে এ বাড়ীতে আসে। এখন ওর বয়স আন্দাজ কুড়ি। দশটা বছর ও এখানেই আছে। সেবার দুর্ভিক্ষের বছরে ওর বাবা মা খেতে না পেয়ে দক্ষিণ দেশে আসে সান্টুং থেকে। মেয়েকে এই জমিদার বাড়ীতে বেচে দিয়ে পাথেয় যোগাড় করে তারা আবার দেশে ফিরে যায়। তারপর তাদের আর কোনো খোঁজ পাওয়া যায় নি। ওর শক্ত চওড়া গড়ন, আর উঁচু চোয়াল দেখেই বেশ বুঝতে পারছ যে ও এদিককার মানুষ নয়। খাটতেও পারে খুব—যা বলবে সব পারবে মেয়েটা। চেহারাটা অবিশ্যি তত ভালো নয়। তা চাষার ঘরে সুন্দর বৌ দিয়ে দরকারটাই বা কি? যারা ব'সে খায় তারাই সুন্দরী বৌএর রূপের দিকে তাকিয়ে বসে থাকতে পারে। নেহাৎ সোজা মানুষ ওলান্—যেদিকে চালাবে সেদিকেই চলবে। মেজাজ টেজাজ নেই, বেশ ঠাণ্ডা লক্ষ্মী মেয়ে। এ বাড়ীর সুন্দরী দাসীদের ভিড়ে বাবুদের হাত থেকে ও' বেঁচে গেছেই—ভৃত্যদের নজরেও ও পড়েনি নিশ্চয়ই—কারণ বাবুদের পাড়ের এঁটো সুন্দরী দাসীরা এদের ভোগেই লাগে। তাদের ছেড়ে উনি যে চাকরদের চোখে পড়েছেন তা তো মনে হয় না। সুতরাং যাই হোক তুমি যেন ওকে যত্ন আত্তি ক'রো। পুণ্যি ক'রে পরলোকের পথ খোলসা করার বাসনা না থাকলে, মেয়েটাকে আমি কখনই কাছছাড়া করতেম না। রান্না ঘরের কাজে ওর জুড়ি নেই। অবশ্য, পাত্র পাওয়া গেলে আর বাবুদের দরকার না থাকলে দাসীদের বিয়ে দিয়ে স্থির করে দেওয়াই এ বাড়ীর রীতি।'

তারপর ওলান্কে বলল, 'বছর বছর যেন ছেলে হয়—স্বামীর কথা বার্তা শুনো, শ্রদ্ধা মান্যি করো, আর প্রথম ছেলে দেখিয়ে যেয়ো।' ওলান মাথা নেড়ে সম্মতি জানায়।

কিছু বলা উচিত কিনা ভেবে ওয়াং অস্থির হ'য়ে ওঠে। কিন্তু বৃদ্ধা যেন মহা বিরক্ত হ'য়ে ব'লে উঠল, 'যাও, এবার যাও এখান থেকে।'

ওয়াং প্রণাম সেরে বেরিয়ে আসে। ওলান পেছনে। দরোয়ান ওলানএর বাক্সটা নিয়ে ওদের পেছনে চলে। যে ঘরে ওয়াংএর ঝুড়িটা রাখা ছিল, সে ঘরে ধুপ করে বাক্সটা ফেলে সে উধাও হ'য়ে গেল।

ওয়াং লাং ফিরে ওলান্এর দিকে তাকায়। এই শুভদৃষ্টি। চৌক গড়ন,

কোমল মুখখানা—নাকটা একটু ছোট ও চওড়া, নাসাপথ তাই কিছু বিস্ফারিত। ঠোঁটছুটীর বিস্তৃতি অপরিমিত। অনায়ত চোখের দৃষ্টিতে কি যেন একটা বিষাদের ছায়ায় ঘনীভূত। মুখে কঠিন নীরবতা; যেন ইচ্ছা থাকলেও ভাঙবে না। শুভদৃষ্টি! কিন্তু জীবনের এই প্রথম শুভদৃষ্টি ওই নারীর মধ্যে না আনল কোনো শিহরণ, না পারল ওর শান্ত ধৈর্যের ব্যূহ ভেদ করতে। ওয়াং খুঁজে পায় না কোন কমনীয়তার রেখা ঐ মুখে, শুধুই একখানা অতি সাধারণ শান্ত নির্বিকার মুখ, ঔদাস্যে ভরা। একি পাথরের মুখ! কিন্তু হৃষ্ট হ'ল ওয়াং। ওর অগৌর বর্ণে বসন্তের দাগও নেই, ঠোঁটও কাটা নয়। কাণে ওরই দেওয়া গিল্টীকরা সেই দুল জোড়া, হাতে সেই আংটি।

গোপন পুলকে ভরে ওঠে ওয়াং। জীবনের সাথীকে আজ কি পেল ও? কিন্তু বাইরে কিছু প্রকাশ হ'তে দেয়না। পূর্ণ গাম্ভীর্যে কর্তৃত্বের ইঙ্গিতে ও বাক্স আর ঝুড়িটা দেখিয়ে দেয়। নিঃশব্দে বাক্সটার একধার ধরে কাঁধে তুলে নেয় ওলান্। অতিরিক্ত ভারে ওর পা কাঁপতে থাকে। ওয়াংএর দৃষ্টি এড়ায় না। ও বলে, 'থাক, বাক্সটা আমি নিচ্ছি, ঝুড়িটা বরং তুমি নাও।'

ভাল পোযাকটা ওর বুঝি গেল। কি আর করে—নিরুপায় হয়ে বাক্সটা কাঁধে তুলে নেয়। ওলান্ তার অবিকৃত নীরবতায় ঝুড়িটা হাতে ঝুলিয়ে নেয়। এই ভারবাহী মূর্তি নিয়ে আবার কতগুলো কৌতুক-শাণিত দৃষ্টির ব্যূহ পার হ'তে হবে ভেবে যেন অস্থির হয়ে ওঠে ওয়াং। 'খিড়কীর দরজা টরজা নেই?' শুধোয়।

ওলান একটা সংকীর্ণ অব্যবহৃত জঙ্গলে ভরা অঙ্গনের ভেতর দিয়ে ওয়াংকে নিয়ে আসে। একটা বুড়ো পাইনগাছের তলা দিয়ে বহু প্রাচীন একটা দরজা খুলে ওরা বেরিয়ে রাস্তায় এসে পড়ে। বার দুই পেছন ফিরে দেখল ওয়াং। বড় বড় পাদুখানির স্থির সঞ্চরণে ওলান চল্‌ছে, যেন আজন্ম ঐ পথ দিয়ে সে চলেছে। মুখে কোন ভাবের বিকার নাই।

সহর-প্রাচীরের প্রান্তে এসে হঠাৎ ওয়াং থেমে পড়ে। এক হাতে বাক্সটা ধরে আরেক হাতে কোমর হ'তে দুটো পেনি বের ক'রে, ছয়টা কাঁচা পিচ্ ফল কিনে ওলানকে দিয়ে খেতে বলল আদেশের স্বরে। ওলান লুব্ধ শিশুর মত খপ করে ওয়াংএর হাত থেকে পিচগুলো নিয়ে নিঃশব্দে নিজের হাতের মধ্যে রাখে।

গম ক্ষেতের আল ভেঙ্গে চলেছে ওরা। পিছন ফিরে ওয়াং তাকায়, দেখে, ওলান একটা পিচ্ নিয়ে অতি সন্তর্পণে একটু একটু ক'রে খাচ্ছে। ওয়াংএর দিকে চোখ পড়তেই ফলটা হাত দিয়ে ঢেকে চিবোন বন্ধ ক'রে দেয়।

পশ্চিমের মাঠে যেখানে ক্ষেত্রদেবতার মন্দির, সেখানে এসে পৌঁছায় ওরা। ছোট্ট মন্দিরটা, একটা মানুষের কাঁধের সমান উঁচু হবে, কালো ইটের তৈরী, ছাদ টালির। এরই পিতামহ সহর থেকে ইট এনে এটা তৈরী করেছিল। আস্তর করা দেয়ালের বাইরের দিকটায় আঁকা ছিল এককালে একটু পাহাড় ও বাঁশবনের চিত্র। কালের অত্যাচারে পাহাড় গেছে মুছে, বেণুবন হয়েছে রেখায় পর্যবসিত। মন্দিরের ভেতরে দুটি মৃন্ময়ী মূর্তি, ধ্যান-গম্ভীর—সঙ্গিনীকে পাশে নিয়ে ক্ষেত্রদেবতা। এই জমিরই মাটিতে তৈরী প্রতিমা। লাল কাগজের সজ্জা। ক্ষেত্রদেবতার গোঁফ জোড়ায় বাস্তবের ছাপ আছে—সত্যিকার চুলের তৈরী। প্রতিবছর ওয়াংএর বাবা নিপুন হাতে নূতন করে প্রতিমার পোষাক তৈরী করে দেয়। আবার প্রতি বর্ষায় নষ্ট হ'য়ে যায় সে সাজ।

এখন সবে মাত্র বছরের শুরু। পোষাকগুলো এখনও তাই নষ্ট হয়নি। ঠাকুরের সুবেশ মূর্তি দেখে ওয়াংএর মনে তৃপ্তি আসে। ওলান্এর হাত হ'তে ঝুড়ি নামিয়ে নিয়ে ধূপকাঠি বের করে সন্তর্পণে। ভেঙ্গেচুড়ে যায়নি তো? ভারী অমঙ্গল হ'বে তা হলে।

না, ঠিক আছে, ভাঙ্গেনি একটাও।

সারা গাঁ খানার পুজো পান এই ঠাকুর। বেদীর সামনে রাশীকৃত ধূপের ভস্ম জমে আছে। কাঠিদুটি তারই মধ্যে গুঁজে দিয়ে চকমকির আগুনে একটা শুকনা পাতা ধরিয়ে জ্বালিয়ে দেয় ওয়াং।

দু'জনে পাশাপাশি দেবতার সামনে দাঁড়ায়। ধূপ লাল হ'য়ে জ্ব'লে শুভ্র ভস্মে নিঃশেষ হয়ে যায়, নারী চোখ ভরে দেখে, ধূপ-কাঠির মাথায় ভস্ম জমে উঠলে নীচু হ'য়ে আঙ্গুলের ডগা দিয়ে ঝেড়ে দেয়। তারপর হয়ত অনুচিত কিছু করে ফেলেছে ভেবে ভয়ে সন্ত্রস্ত হ'য়ে নির্বাক দৃষ্টি তুলে ধরে ওয়াংএর দিকে। ওয়াংএর বড় ভালো লাগে এই দৃষ্টিটুকু; প্রতিটি ভঙ্গি ওর। ওলান্ যেন মর্ম দিয়ে উপলব্ধি করে নিয়েছে—এ ধূপ ওয়াংএর একার নয়, ওদের দু'জনের। এই তো বিবাহের পরম লগ্ন। পূর্ণ নীরবতায় ওরা দাঁড়িয়ে থাকে পাশাপাশি—ধূপ জ্বলে জ্বলে নিঃশেষ হ'য়ে যায়।

দিন প্রায় শেষ হ'য়ে এসেছে। ওয়াং আবার বাক্স কাঁধে তুলে নিয়ে রওনা হয়।

বাড়ীর দুয়ারেই বৃদ্ধ ব'সে পরম আরামে পরন্ত রোদটুকু উপভোগ করছিল। ছেলে বৌ নিয়ে এল, বৃদ্ধ নড়ল না। লক্ষ্যও করল না। তার সম্মান ক্ষুণ্ণ হবে।

মুখ না ঘুরিয়েই বল্ল, 'ঐ যে মেঘখানা, দেখছিস্—' এমনি ভাব যেন, আকাশের মেঘ ছাড়া মাটির পৃথিবীতে প্রণিধানযোগ্য আর কোনও পদার্থ ছিল না তখন, 'চাঁদটার বাঁকা কোণটার দিকে হেলে আছে, ঐটেতে বৃষ্টি হবে, বলে দিলাম্।...কিন্তু কালকের আগে হচ্ছেনা।' তক্ষণি চোখ পড়ল ওয়াং বৌ-এর হাত হ'তে ঝুড়ি নামাচ্ছে। সুতরাং ঝেঁঝে বলল, 'সব উড়িয়ে এসেছ তো একেবারে?' টেবিলের উপর ঝুড়িটা তুলে রাখতে রাখতে সংক্ষিপ্ত জবাব দেয় ওয়াং, 'রাতে ক'জনকে খেতে বলেছি।'

ওলানএর বাক্সটা শোবার ঘরে নিয়ে নিজের বাক্সের পাশে রেখে মুগ্ধ দৃষ্টিতে তাকিয়ে থাকে ওয়াং। বাবা দরজার কাছে এসে মোটা গলায় হাঁকে, 'পয়সা, পয়সা, পয়সা নয়তো যেন খোলাম কুচি। দু'হাতে পয়সা ওড়াচ্ছে দেখনা!' কিন্তু ওদিকে ছেলে যে বুদ্ধি ক'রে বিশেষ দিনটায় দু'চার জনকে খেতে বলে এসেছে এতে সে মনে মনে খুসীই হয়েছে। প্রকাশ করলনা— বৌটা ঘরে এসেছে সবে—সে সায় পাবে—আর দুদিনে সেও উড়নচণ্ডী হয়ে উঠবে। ঘরে কি আর লক্ষ্মী থাকবে তাহ'লে?

ওয়াং কিছু না ব'লে ঝুড়ি নিয়ে রান্না ঘরে চল্ল। ওলানও গেল পেছন পেছন। জিনিষগুলো বের করে রাখতে রাখতে ওয়াং জিজ্ঞাসা করে, 'জন সাতেক অতিথি খাবে রাতে, রাঁধতে পারবে তো?'

ওয়াংএর দিকে না চেয়েই ওলান্ ভাবহীন অকুণ্ঠিত স্বরে জবাব দেয়, 'সেই ছোটবেলা থেকেই তো জমিদার বাড়ী রান্নাবান্নার কাজ করেছি। মাংস ছাড়া এক বেলাও খেত না তারা।'

ওয়াং মাথা নেড়ে বেরিয়ে যায়। সন্ধ্যের আগে আর সে ফেরে না।

অতিথিরা আসে সন্ধ্যার পরেই। কাকা এল তার অকালপক্ক, শেয়ালের মত ধূর্ত বছর পোনেরর ছেলেটিকে নিয়ে, এবং এ গাঁ ও গাঁ থেকে এল কয়েকজন চাষী আর চিং। মাঝের ঘরেই জায়গা হয়েছে। সকলে বসলে ওয়াং রান্নাঘরে গিয়ে স্ত্রীকে পরিবেশন করতে বল্ল। ওলান্ বল্ল, 'আমি খাবারগুলো তোমার হাতে সাজিয়ে দি, তুমি দিয়ে এস। আমার ওদের সামনে বেরুতে লজ্জা করে।'

ওয়াং খুসীই হয়। গর্ব বোধ করে মনে মনে। এ নারী ওরই, একান্তই ওর—একমাত্র ওরই কাছে এ নির্ভয়, অন্য পুরুষকে এ ভয় করে।

ওয়াংই পরিবেশন করে। রান্নার প্রশংসা করে সকলেই শতমুখে! ওয়াং

বাইরে বিনয় প্রকাশ করে ক্ষমা ভিক্ষা চায়, আয়োজনের দৈন্য আর রান্নার অপটুতার জন্য, মনে মনে অবশ্য স্ফীত হয়। একটু ভিনিগার, আর চিনি, আর সামান্য একটু সয়াবীনের সস্ দিয়ে কি স্বাদই ফুটিয়েছে ওলান্ ঐ মাংসটুকুর! অমন রান্না কারো বাড়ীই কখনও খায়নি ওয়াং।

বসে বসে অনেকক্ষণ ধরে খেল অতিথিরা। হাসি ঠাট্টা গল্প-গুজব করল। সবাই চলে গেলে ওয়াং রান্নাঘরে এসে দেখল, বলদটার পাশে এক গাদা খড়ের ওপর ওলান্ ঘুমিয়ে পড়েছে। গায়ে চুলে খড়-কুটো লেগেছে। ওয়াং ডাকতেই ঘুমের ঘোরে চম্‌কে উঠে দুই হাত দিয়ে আপনাকে আড়াল করতে চেষ্টা করল, যেন উদ্যত প্রহার থেকে আত্মরক্ষার চেষ্টায়। তারপর চোখ খুললো···সেই রহস্যময় বোবা দৃষ্টি। ওয়াংএর মনে হয় ওলান্ যেন ছোট্ট শিশু। হাত ধরে ওকে নিয়ে যায় সেই ঘরে যে ঘরে আজ ও স্নান করেছে ওলান্‌এর জন্য।

একটা লাল মোমবাতি জ্বেলে টেবিলের ওপর রাখল। সেই অনুজ্জ্বল দীপালোকের সামনে দাঁড়িয়ে ওয়াং আর ওই পরিচয়হীনা নারী। হঠাৎ লজ্জায় লাল হয়ে ওঠে ওয়াং। বার বার ওর মনের আনাচ্ কানাচ্ ভরে গুঞ্জিত হ'য়ে ওঠে—এ নারী ওরই, একান্ত করেই ওর।

তাড়াতাড়ি বেশ পরিবর্তন করে বিছানায় চলে যায় ওয়াং। ওলান্‌ও মশারির অন্য পাশে গিয়ে শোবার জন্য প্রস্তুত হয় নীরবে। ওয়াং আদেশের স্বরে বলে, 'বাতিটা নিবিয়ে দিও শোবার আগে।'

মোটা কম্বলটা টেনে নিয়ে ওয়াং ঘুমোবার ভান করে। কিন্তু ঘুম কোথায় আজ? ওর সমস্ত অস্তিত্বে আজ ঝড়ের দোলা জেগেছে—প্রতি ধমনী, প্রতি পেশী, প্রতি অঙ্গ প্রত্যঙ্গ নাচছে সে দোলার তালে তালে। ঘরে অন্ধকারের যবনিকা নেমে আসে। নিঃশব্দ সঞ্চারে ওলান্ শয্যায় উঠে আসে। একটা চঞ্চল পুলকের আবেগে ওয়াংএর সর্ব-শরীর কেঁপে ওঠে। অন্ধকারের গায়ে একটা টুক্‌রো হাসি আছড়ে দিয়ে উন্মত্তের মত ওয়াং বুকে টেনে নেয় ওলান্‌কে।

রীতিমত বিলাস এখন ওয়াংএর।

পরদিন ভোরে ওয়াং আর বিছানা ছেড়ে ওঠে না শুয়ে শুয়ে ওর পরমাত্মীয় ওই নারীকে প্রাণ ভরে দেখে।

ওলান্ ওঠে—মন্থর ভঙ্গীতে দেহটাকে এদিক ওদিক মৃদু মোচড় দিয়ে বিস্রস্ত বসন অঙ্গে এঁটে নিয়ে কাপড়ের জুতো জোড়া বড় বড় পা দু'খানায় পরে নেয়। ঘুলঘুলির ফাঁকে ঋজু একটি আলোর রেখা ওলান্‌এর ওপর এসে পড়েছে। ওই ম্লান আলোয় ওয়াং ওর মুখ ভালো করে দেখ্‌ল। কোনো পরিবর্তন, কোনও ব্যঞ্জনা নেই ও মুখে। বিচিত্র! বিচিত্র ওই নারী! একটি মাত্র রাত্রের ব্যবধান—ওলট্ পালট্ করে দিয়ে গেল ওয়াংকে, পুরুষ ওয়াং। কিন্তু ওই নারী— ওর শয্যা হ'তে অবলীলায় উঠে গেল—যেন অমনি ক'রেই রোজ ও এই শয্যা হ'তে উঠে যায়।

বৃদ্ধের কাশির আওয়াজ শোনা যায়। ওয়াং ওলানকে বলে, 'বাবাকে এক গ্লাস গরম জল ক'রে দিয়ে এসো আগে।'

'চা দেব?' ওলান জিজ্ঞাসা করে—সেই স্বর, যেমন ছিল কাল। নিতান্ত সাধারণ প্রশ্ন; কিন্তু ওয়াং বিব্রত হ'য়ে ওঠে। বলতে চায়—দেবে না তো কি? চাষা-ভূষো হ'লেও কাঙ্গাল নয় ওরা। ও দেখাতে চায়, এ বাড়ীতে অত হিসেবের ব্যাপার নেই! অবশ্যি বড় লোকদের বাড়ীর চাকর বাকররাও শুধু জল খায় না; সকলেই চা খায়। কিন্তু প্রথম দিনই বৌএর অত বড়মানুষী চাল দেখ্‌লে বাবা চটে আগুন হবে। তা ছাড়া বড় মানুষী করার মত অবস্থাও নয় ওদের। কাজেই ইচ্ছা চেপে ওয়াং বলে, 'না না, কক্‌খনও চা দিও না। বাবার কাশি বেড়ে যায় চা খেলে।'

শুয়েই রইল ওয়াং—উষ্ণতায়, তৃপ্তিতে, আরামে, আবেশে। ওলান্ রান্নাঘরে যায়, উনুন জ্বালে, জল গরম করে। ওয়াং আর একবার ঘুমোতে চেষ্টা করে—আজতো অবকাশ আছে ওর। কিন্তু নির্বোধ শরীর—আঁধার কাটবার সাথে সাথেই ওঠার অভ্যাস এত কালের, সুযোগ থাকলেও আজ আরাম মান্‌ল না। শুয়ে রইল, কিন্তু ঘুম এল না। অন্তর দিয়ে অঙ্গ-প্রত্যঙ্গ দিয়ে, সর্ব অনুভূতি দিয়ে কর্ম-হীনতার বিলাস চোখ বুজে উপভোগ করতে চেষ্টা করে ওয়াং।

সঙ্গিনী এই নারীর কথা ভাবতে এখনও কেমন যেন একটা লজ্জা ঘিরে ধরে ওয়াংকে। খানিকক্ষণ ভাব্‌ল ক্ষেত ভুঁই জমি-জমার কথা। গম অঙ্কুরিত হ'য়েছে; বৃষ্টি পেলে ফসল খুব ভালো হবে এবার; চিংএর কাছ থেকে কিছু সাদা শালগমের বীজ কিনতে হবে···। কিন্তু প্রাত্যহিক কর্মধারার এই সব চিন্তার তন্তুতে তন্তুতে জড়িয়ে থাকে ওয়াংএর নূতন জীবনের নূতন অনুভূতির সঙ্গীত। রাতের কথা স্মরণ করে চকিতে ওর মনে হয়, ওলান্‌এর ওকে মনে

ধরল তো। ভারী অদ্ভুত। ওয়াং শুধু এতক্ষণ আপনাকেই সন্ধান করেছে—কেবল ভেবেছে ওর শয্যায়, ওর পাশে এই নবাগতা মেয়েটির পূর্ণ সঙ্গতি হবে কিনা। ভেবেছে আর আপনাকে সান্ত্বনা দিয়েছে—হ'লই বা মুখখানা সাদাসিধে সাধারণ, হ'লই বা হাত দুখানা পুরুষ—কিন্তু ওর ওই অ-তনু দেহখানিতে তো কোন পুরুষের স্পর্শ আজও লাগেনি। মনে হ'তেই ওয়াং হেসে উঠ্‌ল। সংক্ষিপ্ত হাসি। ওই নির্বিকার মুখখানার বাইরে তরুণ জমিদারদের চোখ আর কিছুই দেখতে পায়নি তা'হলে। দেখেছে ওয়াং—স্থূল অস্থির কাঠামোতে তৈরী বলিষ্ঠ দেহখানা, সুডৌল, সুকোমল সৌন্দর্যে ভরা।

হঠাৎ ওয়াং আপনার মনেই দাবী করে বসে—এই নারী ওকে স্বামী ব'লে গ্রহণ করবে, ভালোবাসবে। কিন্তু নিজের মনেই লজ্জা পায় আবার।

দরজা খুলে যায়। প্রস্তর মূর্তির মত নির্বিকার ভঙ্গিতে ওলান্ দুই হাতের মাঝখানে একটি বাষ্পায়িত বাটি নিয়ে এসে দাঁড়ায়। ওয়াং উঠে বসে। জলে চায়ের পাতা ভাস্‌ছে। ওয়াং ওলান্‌এর মুখের দিকে তাকায়। ওলান্ সন্ত্রস্ত হ'য়ে পড়ে; বলে, 'বাবাকে দিইনি চা, তুমি বারণ করেছিলে। কিন্তু তোমার'

ওয়াং বোঝে বেচারা ভয় পেয়েছে। মনে মনে বেশ একটা আত্মপ্রসাদ লাভ করে। ওলান্‌এর কথা শেষ না হতেই জবাব দেয়, 'তা বেশ, বেশ, আমি ভালোবাসি চা।' বলেই চায়ের বাটিটা টেনে নিয়ে সশব্দে চুমুক দেয়।

নূতন রোমাঞ্চ ওয়াংএর মনে। ভাবতেও ও যেন লজ্জায় রাঙ্গা হয়ে ওঠে—এই নারীর ভালোবাসা ও পেয়েছে।

ওয়াংএর কেবলি মনে হয়—এই নারীকে দেখে দেখেই এই ক'টা মাস কেটে গেল, ও আর কিছুই করেনি। কিন্তু সত্যি ও কাজ করেছে চির অভ্যাস মত। খুরপী কোদাল নিয়ে ক্ষেতে গেছে রোজ, ভুট্টা গাছগুলো নিড়িয়ে দিয়েছে। পশ্চিমের ভূঁইয়ে চাষ দিয়ে পেঁয়াজ রসুন লাগিয়েছে। কিন্তু কাজে আয়াস ছিলনা—ছিল আয়েস; কাজ যেন ওর আনমনা হাতের বীণায় সুর হ'য়ে হাওয়ায় ভেসে গেছে।

সত্যি কাজে এখন আয়াস নাই, আছে আয়েস। সূর্য মাঝ আকাশে এলেই ও এখন বাড়ী চলে যেতে পারে; খাবার থাকে তৈরী, ঝক্‌ঝকে তক্‌তকে টেবিলে সাজান; বাটি-কাঠি, সব কি সুন্দর ভাবে সাজান থাকে। এতদিন খেটেপিটে বাড়ী ঢুকেই হেঁসেলে ঢুকতে হ'য়েছে। অসময়ে ক্ষিদে পেলে বাবা

নিজেই একটু ভুট্টার মণ্ড, নয়তো একখানা মোটা রুটী করে রসুন দিয়ে খেয়ে নিয়েছে। এখন সবই তৈরী থাকে। মাঠ থেকে এসেই ব'সে পড়া চলে। মাটির মেজে কি সুন্দর পরিষ্কার-পরিচ্ছন্ন! জ্বালানি-কাঠের ভাণ্ডার সদাই পূর্ণ। সকালে ওয়াং বেরিয়ে গেলে ওলান্‌ও একটা ঝুড়ি আর একগাছা দড়ি নিয়ে বেড়িয়ে পড়ে। ঘুরে ঘুরে শুক্‌নো লতাপাতা, শুক্‌নো কাঠখড়ি কুড়িয়ে আনে। তাই দিয়ে দুপুরের রান্না হয়। কাঠের খরচ বেঁচে যায়। ওয়াং খুব খুশী।

বিকেলের দিকে বড় রাস্তা থেকে গোবর কুড়িয়ে এনে সারগাদায় ফেলে। নিঃশব্দে আপনা থেকেই এসব ক'রে চলে ওলান্, কারো নির্দেশের অপেক্ষা রাখে না। সন্ধ্যার সময়ও ওর বিশ্রাম নাই। বলদটাকে ঘাসজল দেওয়া, ঘরে তোলা। তারপর রাজ্যের যত ছেঁড়া-ফোঁড়া নিয়ে বসে। বাঁশের তকলীতে নিজে সুতো কেটে সেলাই করে সে সব; গরম কাপড়গুলোতে তালি লাগায়। কতকালের ময়লা ছেঁড়া, তেলচিটে বিছানা। লেপ-তোষকের তূলো বহু কালের নিষ্পেষণে শক্ত হ'য়ে চাপ বেঁধে, হল্‌দেটে হ'য়ে গেছে। ভাঁজে ভাঁজে ছারপোকার দল সাম্রাজ্য গড়ে তুলেছে। ওলান্ বিছানাগুলি রোদে দিয়ে, ছারপোকা মেরে ঝেড়েঝুড়ে শুচি ও পরিপাটি করে তোলে। এমনিতর একটার পর একটা কাজের চক্রে ওলান্ কেবলি ঘোরে; ওয়াংএর এতদিনকার নারী-স্পর্শহীন সংসারের শ্রী ফিরিয়ে আনে।

বৃদ্ধের কাশিও সেরে গেছে। দক্ষিণের প্রাচীরে হেলান দিয়ে এখন সে পরিতৃপ্ত আরামে ঝিমিয়ে ঝিমিয়ে রোদ পোহায়।

ওলান্ বড় একটা কথা কয় না; অতি প্রয়োজনীয় সংক্ষিপ্ত এটা ওটা ছাড়া ও কথাই কয় না। চওড়া পা দুখানির উপর ভর করে স্থির মন্থর ছন্দে সঞ্চারিণী সেই নীরব প্রতিমাখানির দিকে তাকিয়ে তাকিয়ে ওয়াং দেখে, গোপনে নিরীক্ষণ করে সেই চতুষ্কোণ বিকারহীন মুখখানি; সেই অনুচ্চার ভীরু চাহনির পথে ওয়াং ওর হৃদয়ের কোনো সন্ধানই পায় না।

অনুদ্ঘাটিতা রহস্যময়ী ওলান্! রাত্রির অন্ধকারে তার কোমল দেহের উষ্ণতার পরিচয় অবারিত হ'য়ে যায় ওয়াংএর কাছে। দিনের আলোয় নিতান্ত সাধারণ ওলান্ নীল রংএর পরিচ্ছদের আবরণ তুলে দেয় সে পরিচয়ের ওপর। বাইরে থাকে খালি একটা নিতান্ত অনুগতা, সেবারতা, বাক্যহীনা পরিচারিকা, তার বেশী কিছু নয়।

'কথা বলোনা কেন তুমি?' ওয়াং বলতে চায়, কিন্তু কোনও যৌক্তিকতা

খুঁজে পায়না তার এ প্রশ্নের। ওলান্ তার কর্তব্য ক'রে যাবে এই তো যথেষ্ট।

ক্ষেতে কাজ করতে করতেও মাঝে মাঝে ওলান্এর চিন্তায় হারিয়ে যায় ওয়াং। ওই শতমহলা ভবনে কি দেখেছে ওলান্ এতদিন! কি ইতিহাস সে ফেলে রেখে এসেছে সেখানে, ওয়াংএর অজানা কোন্ সে ইতিহাস্! তারপর নিজের মনেই লজ্জিত হ'য়ে ওঠে—কেন এ কৌতূহল! কেন এ আসঙ্গ!··· রমণী বই আর কিছুই তো নয় ওলান্—।

তিনটী মাত্র ঘর। বার দুই রান্না আর খাওয়া, কতটুকুই বা কাজ? যে আজীবন একটা বৃহৎ ধনী পরিবারের সহস্র কাজের আবর্তে দিবারাত্র ঘুরেছে, ঐ অতটুকু কাজ তাকে কতক্ষণ জড়িয়ে রাখবে?

অনবরত কদিন ধরে গমের ক্ষেতে খেটে খেটে সেদিন ওয়াংএর পিঠ যেন ক্লান্তিতে ভেঙ্গে যাচ্ছিল। নীচু হ'য়ে কাজ করতে করতে হঠাৎ চোখে পড়ল পাশে একটা ছায়া—

ওলান্। একটা কোদাল রয়েছে কাঁধে।

সংক্ষেপে বলল সে, 'আমার কাজ-কর্ম সব শেষ হ'য়ে গেছে—আর কাজ সেই রাতে।' তারপর নীরবে ওয়াংএর বাঁ দিককার চষা অংশটায় ঢেলা ভাঙ্গার কাজে লেগে যায়।

গ্রীষ্মের সবে সুরু। সূর্যের তীক্ষ্ণ রশ্মি যেন দু'জনের পিঠে কেটে বসছিল। ওলান্এর সারা মুখে স্বেদের ধারা। ওয়াং জামা খুলে ফেলেছে। ওলান্এর স্বেদ-সিক্ত জামা গায়ে সেঁটে একেবারে চামড়ার সাথে মিশে গেছে।

নীরব কর্মের মিলিত ছন্দে, পরিপূর্ণ সঙ্গতিতে ওয়াং ওলান্ যেন মিশে একাত্ম হয়ে যায়। ওয়াংএর শ্রান্তির খেদ সঙ্গীত হ'য়ে ওঠে। ওদের সব অনুভূতি আজ ব্যঞ্জনার উর্ধ্বে এক অলোক-লোকে আলোক হয়ে মিশে যায়। ভাষা নাই—বেগ নাই—আছে শুধু কর্মরত দুটী নরনারীর গভীর অন্তর-শায়ী প্রেম-নিষিক্ত একাত্মীভাব। পূর্ণতম একীভাব···ছেদহীন, অবকাশহীন—। ওদের দু'জনের এ মাটি···ওরা একসাথে কোপায়, চষে, বড় বড় মাটির চাপ উল্টিয়ে সূর্যের দিকে মেলে দেয়,···সেই মাটি,—যে মাটি গড়েছে এদের ঘর, পুষ্টি দিয়েছে এদের দেহে···রূপ দিয়েছে এদের ঠাকুরকে···।

ঐশ্বর্যময়ী কালো মাটি···এদের কোদালের আঘাতে ভাঙ্গছে, গুড়িয়ে যাচ্ছে, কণাগুলি পরস্পর বিচ্ছিন্ন হ'য়ে যাচ্ছে। কোদালের মুখে কখনও বা একটা

ইট ওঠে, একটা কাঠের খণ্ড বা এমনি ধারা কিছু···যার কোনও দাম নাই। কবে কোন্ অতীত যুগে হয়ত কত নরনারী এই মাটির কোলে ঘুমিয়ে পড়েছিল, হয়ত ছিল এখানেই কারো সুখনীড়, সব আবার মাটিরই সাথে মিশে এক হয়ে গেছে। ওদেরও দেহ গেহ সব এমনি করেই মাটিতে ফিরে আসবে, মিশে যাবে এই মাটিরই সাথে অণু অণু হ'য়ে···এক এক ক'রে সকলেরই অস্তিত্ব এই মাটির বুকে লীন হ'য়ে যাবে।

ওয়াং-ওলান্ কাজ ক'রে চলেছে—দু'জনে···। ছন্দোবদ্ধ, সুরায়িত সঙ্গতিতে বাক্যহীন—ভাষাতীত একাত্মীভূত উপলব্ধিতে···মাটির বুকে ফসল সৃষ্টির কাজ করে ওরা···।

সূর্য ডুবে গেল। পিঠ সোজা করে দাঁড়িয়ে ওয়াং তাকায় পাশের কর্মরতা রমণীর দিকে। স্বেদে মাটিতে মিশে মুখখানা বিচিত্র হ'য়ে উঠেছে; মাটির গেরুয়া লেগেছে ওর সর্ব-দেহে। স্বেদ-সিক্ত নীল পরিচ্ছদ নিতান্ত অন্তরঙ্গ ভাবে ওলান্এর দেহ-লগ্ন হ'য়ে আছে। হাতের কাজটুকু শেষ ক'রে ওলান্ তাঁর স্বাভাবিক নির্বিকার স্বরে, একেবারে সোজাসুজি ব'লে গেল—তার জঠরে সন্তান এসেছে—। ভূমিকা নাই, নাই ব্রীড়ার বিজড়িমা···। ব্যঞ্জনাহীন, প্রাণহীন, স্পন্দনহীন স্বর সান্ধ্য-আকাশের পরিবেশে আরো সাধারণ, আরো নিঃসাড় শোনাল···।

ওয়াং নির্বাক, নিস্পন্দ। কি বলবে সে! বলবারইবা কি আছে! ওলান্ নীচু হ'য়ে মাটি থেকে একটা ছোট ঢিল কুড়িয়ে ফেলে দিল। অতবড় একটা কথা ওলান্ বলে গেল যেন—'এই চা এনেছি তোমার জন্য' বা, 'চলো খেতে যাই···' এমনি ভঙ্গীতে। নিতান্ত ঘরোয়া সাধারণ কথার সুরে! কিন্তু ওয়াংএর কাছে—ওয়াং ব্যক্ত করতে পারে না—কত বড় কথা ওলান্ বলে গেল···। ওর অব্যক্ত সেই ভাবের সাগর ফুলে উঠে যেন সীমার বাধা ভেঙ্গে চলে যেতে চায়···মাটির ধরণীতে ফল-সৃষ্টির পালা এবার ওদেরও।

তাড়াতাড়ি ওলান্এর হাত হ'তে কোদালখানা তুলে নিয়ে ওয়াং বলে, 'সন্ধ্যে হ'ল, বাড়ী যাই চলো। আজ আর কাজ থাক। বাবাকে খবরটা দিইগে।' ওর স্বর ঘন, কণ্ঠের মধ্যে যেন দানা বেঁধে আছে।

বাড়ীই ফেরে ওরা—ওলান্ কিছু পেছনে, মেয়েদের রীতি অনুসারে।

বৃদ্ধ দুয়ারে দাঁড়িয়ে আছে রাতের আহারের প্রতীক্ষায়। বৌ এসেছে অবধি কিছুতেই আর সে হেঁসেল মাড়ায় না। চঞ্চল হ'য়ে উঠেছে বৃদ্ধ, 'রোজ খাবার

জন্য হত্যে দিতে হবে নাকি এমনি ক'রে? ওসব চলবে টলবে না ব'লে দিচ্ছি...।' একটু উত্তাপের সাথে বলে। ওয়াং ঘরে ঢুকতে ঢুকতে বলে, 'তোমার যে নাতি হবে বাবা!—'

খুব সহজ ভাবেই কথাটা ওয়াং বলতে চেয়েছিল...কিন্তু পারল না। খুব আস্তেই বলেছে, কিন্তু ওর মনে হ'ল যেন সারা পৃথিবীকে শুনিয়ে বলেছে।

বৃদ্ধ চোখ রগ্‌ড়ে কথাটা ভালো করে হৃদয়ঙ্গম করে। তারপর উচ্চ হাসির রোল তুলে হেঁকে বলে, 'ওঃ ফসল পাক ধরেছে দেখছি।'

ছোট ছেলের মত ওলান্‌এর পেছন পেছন রান্না ঘরে যায় বৃদ্ধ। 'তাইতো, খাবার! খাবার কই?' যেন পিতামহ হবার স্বপ্ন ওকে খাবারের কথা ভুলিয়ে দিয়েছিল। এখন কথাটা আবার মনে হতেই, কোথায় পড়ে রইল সেই অনাগত শিশু!

অন্ধকারের স্নিগ্ধ আবেষ্টনের মধ্যে ওয়াং একা টেবিলের পাশে একটা বেঞ্চিতে ব'সে...মাথাটা রয়েছে হাতের ওপর।

ওরই দেহ, ওরই অস্তিত্ব মন্থন ক'রে উজ্জীবিত হ'য়ে উঠেছে নব প্রাণের অঙ্কুর...।

ওলান্‌ আসন্ন প্রসবা।

ওয়াং বলে, 'এ সময়ে একা থাকাটা ভালো নয়, কাউকে এনে রাখতে হয়।' ওলান্‌ মাথা নাড়ে। রাতের খাওয়ার পর বাসন ধুচ্ছিল ওলান্‌। বৃদ্ধ শুয়ে পড়েছে। নির্জনতার পরিবেশে দু'জনে একা। প্রদীপের কম্পিত শিখার ম্লান আলো এসে পড়েছে ওদের মুখে।

ওয়াং উদ্বিগ্ন হয়ে জিজ্ঞাসা করে, 'সে কি? কেউ না?'

আর কোন জবাব ও খুঁজে পায় না। ওলান্‌এর কাছ হ'তেও আর কোনো জবাবের আশা নাই, ওয়াং এ কথা জানে। কেননা, ওলান্‌এর কথা বলার অর্থ—হয়ত বা মাথাটাকে ডাইনে বা বাঁয়ে ঈষৎ একটুখানি হেলিয়ে দেওয়া, নয়ত বা তার অতিবিস্তৃত মুখ হ'তে অনিচ্ছা সত্ত্বে খ'সে পড়া দু একটা আকস্মিক শব্দ। ওয়াং এতে অভ্যস্ত হ'য়ে গেছে। ওর অভ্যাস হ'য়ে গেছে এই বোবা মানুষটিকে। এখন ওর মনে আর কোনও অভাব-বোধ নাই। তবুও আবার বলে, 'বাড়ীতে আমরা বাপ বেটায় দু'টো মরদ। মেয়ে ছেলে কেউ নেই। মা তো সর্বদা গাঁ থেকে কাউকে আনিয়ে নিতেন। আমি—আমি আবার

এসব ব্যাপারের জানি টানি না বাপু কিছু। বাবুদের বাড়ীতেতো বহুদিন ছিলে, সেখানে জানাশোনা নেই কেউ?'

ওলান্ এ বাড়ীতে আসবার পর ওয়াং কোনোদিন জমিদার বাড়ীর নাম মুখে আনেনি। আজই প্রথম। মুহূর্তে ওলান্এর ক্ষুদ্র চোখ দুটি বিস্ফারিত, মুখখানা রাগে থম্থমে হয়ে উঠল। এ মূর্তি ওয়াং আর দেখেনি কখনও।

ওলান্ চীৎকার করে ওঠে, 'না—না—কেউ না—বলেছিতো।'

ওয়াংএর হাত হুঁকো থেকে স্খলিত হ'য়ে প'ড়ে যায়। সে হতবাক্ হয়ে ওলান্এর মুখের দিকে তাকিয়ে থাকে। মুহূর্তে ওলান্এর মুখ আবার স্বাভাবিক হয়ে যায়। খাবার কাঠিগুলো একত্র করে গুছোতে থাকে, যেন কিছুই হয়নি। একটু আগেই যে ওর চোখে জ্বলেছিল অগ্নি, স্বরে বেজেছিল বজ্রের কাঠিণ্য তার ক্ষীণতম লেশ মাত্রও ওর মুখখানা থেকে একেবারে মুছে গেছে। ওয়াং অবাক হ'য়ে যায়। আবার যুক্তি দেখিয়ে বলে, 'কথাটা ভালো ক'রে বুঝে দেখ। বাড়ী তো খালি মরদের রাজ্যি। শ্বশুর তো আর বৌএর আঁতুড়ে গিয়ে ঢুকতে পারবে না। আর বাকী রইলাম আমি। একেবারেই আনাড়ি। আর যা চোয়াড়ে দু'খানা শ্রীহস্ত আমার। বাচ্চাটা হয়ত চেপ্টেই যাবে হাতের চাপে। বাবুদের বাড়ীর ঝিরা তো হামেসা বিয়োচ্ছে—। ওরা জানে সব। সেখান থেকে—'

টেবিলে কাঠিগুলো গুছিয়ে রাখা হ'য়ে গেছে। ওলান্ ওয়াংএর দিকে একটুক্ষণ তাকিয়ে থেকে বল্ল, 'ও বাড়ীতে ফিরব আবার খোকাকে কোলে নিয়ে। তার আগে নয়। লাল জামা, লাল ইজের পরিয়ে নিয়ে যাব খোকাকে। মাথায় দেব একটা টুপী, তাতে একটা বুদ্ধ-মূর্তি থাকবে। আর পায়ে পরিয়ে দেব বাঘমুখো জুতো। আমিও নতুন জুতো পরব সেদিন, আর নতুন কালো সাটীনের জামা। সকলে দেখবে আমার খোকাকে।'

ওলান্এর মুখে এত কথা এক সাথে ওয়াং শোনেনি কখনও। কথাগুলো বিনা ছাঁদে, বিনা ছেদে, অতি ধীরে কিন্তু সু-সংলগ্ন ভাবে একে একে বের হ'য়ে আসে। ওয়াং বোঝে মৌনতার যবনিকার অন্তরালে নিভৃতে বসে ওই মানুষটা স্বপ্নের জাল বুনেছে এতদিন। তারই পাশে কাজ করতে করতে, ধ্যানলোকে বিচরণ করেছে ওই নিতান্ত সাধারণ মানুষটা! কি বিচিত্র রহস্যময়ী এই নারী! কি গভীর নীরবতায়, দিনের পর দিন নিয়মিত ভাবে কাজ ক'রে গেছে। কে জানতো, তারই মাঝে অনাগত শিশু ওর মনের পটে অমন

